সূচি

# বাংলায় সংস্কৃত সাহিত্যচর্চা :

## উনবিংশ শতাব্দীর ইংরেজি-শিক্ষিত সম্প্রদায়

প্রাচীন বাঙলার গৌরবের খতিয়ান করতে বসে মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী সংস্কৃতচর্চার উল্লেখ করেছিলেন। সামবেদীয় পণ্ডিত ভবদেব, বেদব্যাখ্যাতা হলায়ুধ, গুণবিষ্ণু, সায়ন ও বাচস্পতি মিশ্র ; প্রশস্তপাদের টীকাকার দার্শনিক শ্রীধর ; স্মৃতিকার গোবিন্দরাজ, জীমূতবাহন, জিকন, শ্রীকর ; জ্যোতিষে জোগ্লোক, অন্ধ্রকভট্ট ও শ্রীনিবাস প্রমুখ আচার্যদের নাম উল্লেখ করেছিলেন তিনি। এঁরা শাস্ত্র শুধু স্মৃতিধার্য করে রাখেননি ; শাস্ত্রী মহাশয় লিখেছেন, 'তাহারা যেটুকু পড়িত অর্থ করিয়া পড়িত ; নিজের কর্মকাণ্ডের জন্য যতখানি জানা দরকার সবটুকু বেশ ভাল করিয়া পড়িত।'[১] অর্থাৎ জীবনের সঙ্গে বিদ্যার সজীব এক সম্পর্ক ছিল বাঙালির পঠনপাঠনে।

কিন্তু ত্রয়োদশ শতাব্দীর শুরু ( ১২০১ ) থেকে একদিক্রম তুর্কি আক্রমণ চতুর্দশ শতাব্দীর মধ্যভাগে সুলতানী শাসনের প্রতিষ্ঠা ( ১৩৪৫ ) পর্যন্ত বাঙলার সামাজিক স্থিতিকে বিচলিত করে তুলেছিল। আবার পাঠান রাজশক্তির পতন ও মোগল রাজশক্তির উত্থানের পর্বে ষোড়শ শতাব্দীর মধ্যভাগে ( ১৫৩৮-৭৬ ) ক্রান্তসন্ধির সামাজিক দুর্লক্ষণ প্রবল হয়ে উঠেছিল সুবা বাঙলায়।

অবশ্য মনে রাখতে হবে, সংস্কৃতের চর্চা মধ্যযুগের বাঙলায় সঙ্কীর্ণ ও স্তিমিত হয়ে এলেও অশ্রদ্ধেয় হয়ে পড়েনি কোনভাবে। বরং মনে হয়, ব্যাপ্তি কমে এল বলেই, বিভিন্ন অঞ্চলের পণ্ডিতদের খ্যাতি ও প্রতিপত্তি লোকমুখে প্রচারিত হতে পেরেছিল। কিন্তু একটু লক্ষ করলেই দেখা যাবে, সংস্কৃতবিদ্যা এইসময়ে মূলত তন্ত্র, নব্যন্যায় ও স্মৃতিশাস্ত্রের চর্চাতেই নিবদ্ধ ছিল। ১৮শ শতাব্দী পর্যন্ত বাঙালির সংস্কৃতচর্চার প্রধান কীর্তিগুলো বিচার করলেও দেখা যাবে, সাহিত্যের চর্চা সেখানে ছিল গৌণ। তবে মুকুন্দরাম, বৃন্দাবনদাস, রূপরাম বা ভারতচন্দ্রের কাব্যে সংস্কৃত কবি-নাট্যকার ও তাঁদের গ্রন্থরাজির ইতস্তত উল্লেখ থেকে মনে করা

১ 'প্রাচীন বাংলার গৌরব' ( কলিকাতা ১৩৫৩ ), পৃ ৪৮

যায়, সমাজের বিদগ্ধ শ্রেণীতে সংস্কৃত সাহিত্যচর্চার অভাব ছিল না। কিন্তু বাঙলা সাহিত্যের প্রবহমান ধারার সঙ্গে তার সংযোগ কখনও ওতপ্রোত হয়ে ওঠেনি। শ্রীজাহ্নবীকুমার চক্রবর্তী এই বিচ্ছেদের কয়েকটি কারণ নির্দেশের চেষ্টা করেছেন :[১]

১ মুসলমান শাসকবর্গ আরবি-ফারসি ছাড়া অন্য ভাষায় ধর্মবিরহিত কাব্য বা গীতাদির আস্বাদনকে পাপ বলে গণ্য করতেন। প্রয়োজনে হিন্দুর ধর্ম-সাহিত্য 'ভাষা'য় শুনতে আগ্রহ প্রকাশ করলেও 'দেবভাষা'র রসসাহিত্য শোনার উৎসাহ তাঁদের ছিল না। এবং তাঁদের পৃষ্ঠপোষকতা ব্যতিরেকে দেশীয় পণ্ডিতবর্গ রসসাহিত্যের চর্চায় সাহস সঞ্চয় করতে পারেননি।

২ ধর্মীয় অপঘাত থেকে সমাজ ও সংস্কৃতি রক্ষায় মনোযোগী হতে হয়েছিল বলেই রসসাহিত্য সৃষ্টির অবকাশ পাননি স্বদেশীয় কবি ও কোবিদেরা। বিপর্যয়ের সময় মানুষ ধর্মকেই আঁকড়ে ধরে ; তাই সে-যুগে সাহিত্য হয়েছে ধর্মকেন্দ্রিক, রসপ্রধান নয়।

৩ বাঙলা সাহিত্যের প্রাচীন কবিরা ছিলেন হয় বৌদ্ধ, নয় নিম্নবর্ণের হিন্দু। উভয়েই লৌকিক সংস্কারের বাহক, ব্রাহ্মণ্য সংস্কারের প্রতি বীতরাগ। পুরাণাশ্রয়ী সংস্কৃত রসসাহিত্য এমন অবস্থায় প্রকাশের পথ খুঁজে পায়নি।

৪ সংস্কৃত রসসাহিত্যের আদিরস আত্মসাৎ করেও বাংলা বৈষ্ণব কবিতা চৈতন্য-চরিতের অবলম্বন পেয়ে সংস্কৃত সাহিত্যের আবেদনকেও ম্লান করে দিয়েছিল।

৫ একদিকে মুসলমান শাসকদের নাট্যকলা-বিরোধিতা, অন্যদিকে সংস্কৃত নাট্য-কলার ব্যয়বাহুল্যের জন্য স্বল্পব্যয়ের লৌকিক নাটযাত্রা জনপ্রিয় হওয়ায় সংস্কৃত দৃশ্যকাব্যের আকর্ষণ স্তিমিত হয়ে গিয়েছিল।

৬ সংস্কৃত কথা-সাহিত্যের স্বাদ অনেকাংশেই পূরণ করেছিল আখ্যানমূলক বাংলা মঙ্গলকাব্য। ফলে সংস্কৃত গদ্যসাহিত্যের অনুবর্তনের কোন প্রয়োজন বোধ করেননি বাঙালি লেখকেরা।

মধ্যযুগের বাংলায় সংস্কৃত রসসাহিত্যের অপ্রসারতার অন্তরঙ্গ কারণ হিশেবে এই সূত্রগুলি মেনে নিয়েও বলতে হয়, বিভাষী শাসকসম্প্রদায়ের অনুগ্রহ-আনুকূল্য লাভের দাস্য মনোভাবও এর জন্য কম দায়ী ছিল না। রাজাবদল, রাজবংশের পতন-অভ্যুদয়ের নানা অভিজ্ঞতাই ছিল রাজানুগৃহীত সাহিত্যজীবীদের। কিন্তু

১ 'প্রাচীন ভারতীয় সাহিত্য ও বাঙালীর উত্তরাধিকার', দ্বিতীয় খণ্ড

রাজাবদলের সঙ্গে-সঙ্গে ভাষাবদলের অভিজ্ঞতা এই প্রথম হল তাঁদের। এ আঘাতের ফলে রাজসভা থেকে তাঁদের এসে দাঁড়াতে হল রাজপথে। কিন্তু পরান্নপুষ্ট বিদ্যাজীবী সম্প্রদায় দীর্ঘদিন পথের পাশে থাকেননি, অচিরেই আবার রাজভাষা আয়ত্ত করে ফিরে গিয়েছিলেন রাজানুগ্রহের আরামপ্রদ নিরাপদ আশ্রয়ে। জয়ানন্দ দিব্যদৃষ্টিতে দেখেছিলেন : 'ব্রাহ্মণে রাখিবে দাড়ি পারস্য পড়িবে। / মোজা পায় নড়ি হাতে কামান ধরিবে ॥'[১] ঐতিহাসিক যদুনাথ সরকারের লেখাতে জানতে পারা যাবে তার অন্তর্গূঢ় কারণ :

> The direct action of the Government, however, fostered our education in another and quite unexpected direction. Todar Mål's organisation of the State revenue service had forced the Hindu clerks and account-keepers to learn the Persian language, in which all records of this department had henceforth to be written. In Bengal Todar Mal's elaborate land system ( zabti ) was never applied ; but ambitious local Hindus and Muslims ( of both of whom the mother tongue was Bengali ) were now forced to learn the Persian language in order to get some share in the vastly extended secretarial work of the Mughal provincial administration.... It was only when Murshid Quli Khan established a local dynasty in Bengal that these high posts passed into the hands of Bengalis, many of whom were well versed in Persian composition.[২]

নদীয়া বর্ধমান মুর্শিদাবাদ রাজসভায় এঁরাই ছিলেন প্রধান অমাত্য। সেখানে স্থান পাওয়ার উচ্চাশায় ব্রাহ্মণ সন্তান পশ্চিমে যেতেন ফারসি আয়ত্ত করতে। ভারতচন্দ্র—রামমোহন পর্যন্ত এই ধারা অব্যাহত ছিল। সমাজতাত্ত্বিকেরা যাকে বলেছেন Islamization, এ তারই সাংস্কৃতিক রূপভেদ মাত্র। ইসলামীকরণে যে সব পরিবর্তন সাধিত হয়েছিল ধর্মের আবরণে কিন্তু শক্তির প্রয়োগে, West-

ernization-এ সেই একই রূপান্তরের পুনরাবৃত্তি ঘটেছে প্রগতির নামে – কিন্তু এবার স্বেচ্ছায় বরণে। মধ্যযুগের ভাষাবদলের দৃষ্টান্ত থেকে পাঠ নিয়ে ইংরেজি শিক্ষায় তৎপর হয়ে উঠেছিল প্রাজ্ঞ বাঙালি। ১৮-১৯ শতকের পাঠ্যবিবর্তন লক্ষ করলে দেখতে পাব, কীভাবে রাজভাষা ফারসি থেকে অপ্রকৃতিস্থ দ্রুততায় ইংরেজির প্রতি আকৃষ্ট হয়েছে বাঙালি। রামমোহনকে এই প্রবণতার প্রতীক হিশেবেও নিতে পারি আমরা। যুগের রেওয়াজ অনুযায়ী পাঠশালার পড়া শেষ করে নয় বছর বয়সে তিনিও পাটনা গিয়েছিলেন আরবি ও ফারসি রপ্ত করতে। রংপুরে জন ডিগ্‌বির কাছে আঠাশ বছর বয়সে শুরু করেছিলেন ইংরেজির রীতি-মতো চর্চা। বলা বাহুল্য, শুধু ভাষার প্রতি অনুরাগই মধ্যশ্রেণীর এই আকর্ষণের মূলে একমাত্র প্রণোদন ছিল না। অথবা, বলা যাবে না, এ প্রদেশে দেশীয় সংস্কৃতি-চর্চা নির্বাসিত ছিল বলে আরবি / ফারসি / ইংরেজি চর্চাই বিকল্প ছিল। বরং উচ্চতর শিক্ষার একাধিক কেন্দ্র ছিল বাঙলায়, রাজন্য পৃষ্ঠপোষণা থেকেও সেগুলি বঞ্চিত ছিল না। মহারাজা কৃষ্ণচন্দ্র নদীয়ায় মাসিক ২০০ টাকা জলপানি দিয়ে পণ্ডিতদের নিয়ে আসেন। ১৮১৮ খ্রীষ্টাব্দে ওয়ার্ড দেখেছিলেন, নদীয়ায় উচ্চতর শিক্ষার ৩১টি টোল ও ৭৪৭ জন ছাত্র ছিল। কলকাতায় ২৮টি টোলের ছাত্রসংখ্যা ছিল ১৭৩। কলকাতার উপকণ্ঠে বাঁশবেড়িয়ায় ১৪টি, কুমারহাটা ভাটপাড়া ও ত্রিবেণীতে ৮টি করে, গোঁদালপাড়া ও ভদ্রেশ্বরে ১০টি করে, জয়নগর-মজিলপুরে ১৮টি এবং আন্দুলে ১২টি টোল দেখেছিলেন তিনি। উইলসনের হিশেব অনুযায়ী ১৮২৯ খ্রীষ্টাব্দে নদীয়ায় ২৫টি টোলে ছাত্র সংখ্যা ছিল ৫০০ / ৬০০। ১৮৩০ খ্রীষ্টাব্দে অ্যাডাম বাঙলা-বিহারের ১,৫০,৭৮৪টি গ্রামে অন্তত ১ লক্ষ দেশি টোল-মাদ্রাসা দেখেছিলেন। শুধু সংস্কৃত ছাত্রের সংখ্যাই ছিল ১০৮০০ এবং শিক্ষকসংখ্যা ১৮০০ ; অর্থাৎ ছাত্র-শিক্ষকের অনুপাত ছিল ৬ : ১। আর রাজ-ভাষা ফারসি মুসলমানদের তুলনায় হিন্দুরাই বেশি পড়ত। অ্যাডামের তৃতীয় সমীক্ষা অনুযায়ী এ-বিষয়ে হিন্দু ও মুসলমান ছাত্রসংখ্যা ছিল যথাক্রমে ২০৯৬ ও ১৫৫৮। তবে যত ছাত্র মাদ্রাসা-মখতবা বা টোল-চতুষ্পাঠীতে পড়ত তার তুলনায় গ্রামীণ পাঠশালায় ছাত্রসংখ্যা প্রায় দশগুণ বেশি ছিল ( ১০৯.৯ : ১০০০ )। অর্থাৎ প্রাথমিক শিক্ষা অনেক প্রসারিত ছিল। এই শিক্ষাক্রমে সাহিত্য-ব্যাকরণ-আর্যা-শাস্ত্রপাঠের সঙ্গে-সঙ্গে ব্যবহারিক শিক্ষারও গুরুত্ব কম ছিল না। আর ব্যয় এতই স্বল্প ছিল যে অর্থের অভাবে কোন ছাত্রের পড়ার ব্যাঘাত হত না – ক্যাম্বেলের প্রতিবেদনে তার প্রমাণ আছে। যুগের বিবর্তনের সঙ্গে এ শিক্ষা

ক্রমের সংস্কারের অবকাশ ছিল অবশ্যই। কিন্তু নতুন যুগের উপক্রমেই তাকে বর্জন করা হল 'the best calculated to keep this country in darkness'[১] অভিযোগে। এর মধ্যে বিত্তাজীবীর বেদনা মিশ্রিত বিনয় নেই, আছে সওদাগর ইংরেজের কাছে চাকরীর সওগাত লাভের সুযোগসন্ধানী সুবুদ্ধি। প্রাথমিকভাবে দেশীয় শিক্ষাধারার কোন সংস্কারে সাহসী না হলেও স্থানীয় গণ্যমান্যদের এই আগ্রহই বিদেশি শাসকবর্গকে শক্তি জুগিয়েছিল এদেশের শিক্ষাপদ্ধতির আমূল উচ্ছেদ করে তাঁদের স্বদেশীয় শিক্ষাক্রমের পুনর্বিন্যাস করতে। কারণ তাঁরা জানতেন সাম্রাজ্যের স্থায়ী সোপান শিক্ষাপ্রতিষ্ঠান।

ঈস্ট ইণ্ডিয়া কোম্পানির মোহর নিয়ে এদেশে প্রথম শিক্ষাপ্রতিষ্ঠান স্থাপিত হয়েছিল কলিকাতা মাদ্রাসা ১৭৮১ খ্রীষ্টাব্দে এবং ১৭৯১-তে বারাণসী সংস্কৃত কলেজ। আর এরই পরিপ্রেক্ষিতে যদি লক্ষ করি, চার্লস গ্রাণ্টের *Observations* মুসাবিদা হচ্ছে ১৭৯২-তে এবং ১৭৯৩-তেই হাউস অব কমন্সে উইলবারফোর্স দাবি জানাচ্ছেন ভারতবর্ষে 'useful knowledge'-এর প্রসারে বৃটিশ সরকারের সক্রিয় উদ্যোগের, তখনই বুঝতে অসুবিধে হয় না, প্রাচ্যবিদ্‌ ও ইঙ্গপন্থীদের বিরোধের বীজ উপ্ত হচ্ছে এখানেই। গ্রাণ্টেরই উৎসাহে ১৮১৩-র সনদে সন্নিবিষ্ট হয়েছিল সেই বিখ্যাত ৪৩-তম ধারার সংস্থান :

> ...a sum of not less than one lac of rupees in each year shall be set apart and applied to the revival and improvement of literature and the encouragement of the learned natives of India, and for the introduction and promotion of a knowledge of the sciences among the inhabitants of the British territories in India.

কিন্তু ১৮১৪-র প্রথম শিক্ষা বিজ্ঞপ্তি সত্ত্বেও জেনারেল কমিটি অফ পাবলিক ইন্সট্রাকশন সংগঠন (১৮২৩) পর্যন্ত এই সদিচ্ছা বাস্তবে বিশেষ রূপায়িত হল না। ইতোমধ্যে ১৮১১-য় নদীয়া ও ত্রিহুতে সরকার-প্রতিশ্রুত সংস্কৃত কলেজ যখন প্রতিষ্ঠিত হল না, তার পরিবর্তে কলকাতাকে সংস্কৃত কলেজ উপহার দেওয়ার সিদ্ধান্ত নিল কোম্পানি ১৮২১-এ। বিধায়ক সমিতিকে সরকার পক্ষ থেকে অবশ্য স্পষ্ট জানানো হল :

১ 11 ডিসেম্বর 1823 গভর্নর-জেনারেল লর্ড আমহার্স্টকে লেখা রামমোহন রায়ের চিঠি।

The Committee will bear in mind that the immediate object of the institution is the cultivation of Hindu literature. Yet it is in the judgment of His Lordship in Council, a purpose of much deeper interest to seek every practicable means of effecting the gradual diffusion of European knowledge. It seems indeed no unreasonable anticipation to hope that if the higher and the educated classes among the Hindus shall, through the medium of their sacred language, be imbued with a taste for the European literature and science, general acquaintance with these and with the language whence they are drawn, will be as surely and as extensively communicated as by any attempt at direct instruction by other and humbler seminaries.[১]

অর্থাৎ প্রথম দুটি প্রতিষ্ঠানে প্রাচ্যবিদ্যার চর্চাই ছিল অবিকল্প উদ্দেশ্য, কিন্তু দ্বিতীয় পর্বে ক্রমে তার মধ্যে সঞ্চারিত হচ্ছে প্রতীচ্য বিদ্যাচর্চার গভীর ও সমান্তর এক আয়োজন—কলিকাতা সংস্কৃত কলেজ, দিল্লি ও আগ্রায় ওরিয়েণ্টাল কলেজ প্রতিষ্ঠার পেছনে এই মনোভাবই রূপ নিচ্ছিল, বলা বাহুল্য।

কোম্পানির পরিচালক ও এদেশে নিযুক্ত শাসকবর্গের ক্রমিক মত পরিবর্তন ঘটলেও জেনারেল কমিটি কিন্তু সম্পূর্ণ তাঁদেরই অনুসরণ করলেন না। অল্প কালের মধ্যেই দেখা গেল কমিটির সদস্যদের মধ্যে প্রাচ্যবিদ্ ও ইঙ্গপন্থীদের দুটি শিবির সৃষ্টি হয়েছে এবং বিরোধের উপলক্ষ হয়ে দাঁড়িয়েছে ১৮১৩-র সনদের অর্থবরাদ্দের শর্ত ব্যাখ্যা। ১৮৩৪-এ তর্ক যখন তুঙ্গে উঠল, তখন দশজন সদস্যের সমিতিতে প্রথম পক্ষে রয়েছেন: শেক্সপিয়র, সাদারল্যাণ্ড, ম্যাকনাটেন, হেনরি ও জেম্‌স্ প্রিন্সেপ; দ্বিতীয়ে: বার্ড, সণ্ডার্স, বুশবি, কলভিন ও ট্রেভেলিয়ন। একটু লক্ষ করলেই অবশ্য দেখা যাবে, বিতর্ক হলেও ধারাটিতে প্রাঞ্জলতার অভাব ছিল না। আইন সমিতির সদস্য মেকলের তা দৃষ্টি এড়ায়নি; তাই প্রয়োজন হলে তিনি ধারাটি বাতিল করার কথাও বলতে

১ H Sharp, *Selections from Educational Records*, Part I: 1781-1839 (Calcutta 1920), p. 79.

ভোলেননি।[১] অর্থাৎ প্রাথমিকভাবে তর্ক ব্যক্তিগত মত-বিশ্বাসের ওপর নির্ভর করলেও ১৮৩৩-এর সনদে কর্তৃপক্ষের সমর্থন এবং মেকলের মতো পণ্ডিতজনের নেতৃত্ব ইঙ্গপন্থীদের উগ্রতায় ইন্ধন জুগিয়েছিল। ২ ফেব্রুয়ারি ১৮৩৫-এ মেকলের বিখ্যাত ঘোষণায় যতি পড়ল এই তর্কে। ভারতবাসীর ভাষাবদলের দ্বিতীয় অভিজ্ঞতার সূচনা হল। যদিও তর্কের নিবৃত্তির জন্য অপেক্ষা করতে হল ২৪ নভেম্বর ১৮৩৯-এ ক্যাম্বেলের ঘোষণা পর্যন্ত। সমিতির সামনে মঞ্জুরী অর্থ বিনিয়োগের সম্ভাব্য ক্ষেত্র ছিল তিনটি: ভারতীয়দের মাতৃভাষার উন্নতিকল্পে, সংস্কৃত/আরবি/ফারসির চর্চায় বা ইংরেজির মাধ্যমে য়ুরোপীয় বিদ্যার অনুশীলনে। দুঃখের হলেও, স্বাভাবিকভাবেই বিদেশি এই শিক্ষাবিধায়কদের কেউই প্রথম বিকল্পটি আলোচনার যোগ্য মনে করেননি। মেকলে বিরূপ মন্তব্য করেছিলেন:

> All parties seem to be agreed on one point, that the dialects commonly spoken among the natives of this part of India contain neither literary nor scientific information, and are moreover so poor and rude that, until they are enriched from some other quarter, it will not be easy to translate any valuable work into them. It seems to be admitted on all sides, that the intellectual improvement of those classes of the people who have the means of pursuing higher studies can at present be effected only by means of some language not vernacular amongst them.[২]

সংস্কৃত বা আরবির দাবিও তিনি নস্যাৎ করে দিলেন এই যুক্তিতে যে:

> I am quite ready to take the oriental learning at the valuation of the orientalists themselves. I have never found one among them who could deny that a single shelf of a good

১ 'If the Council agree in my construction no legislative act will be necessary. If they differ from me, I will propose a short act rescinding that clause of the Charter of 1813 from which the difficulty arises.' *Idem*, p. 108.

*Idem*

European library was worth the whole native literature of India and Arabia.[1]

তৃতীয় বিকল্প ইংরেজির শ্রেষ্ঠতা নিয়ে অবশ্য কোন তর্ক ছিল না সমিতির সদস্য-দের মনে। তদুপরি মেকলে স্মরণ করিয়ে দিতে ভুললেন না : 'In India, English is the language spoken by the ruling class.'[2]

মেকলের প্রতিবেদনে যখন সম্মতি জানালেন বেণ্টিঙ্ক ( ৭ মার্চ ১৮৩৫ ) তখন থেকে প্রাচ্যবিদ্যাচর্চার কেন্দ্রগুলি বন্ধ হল না বটে, কিন্তু প্রাচ্যভাষায় গ্রন্থপ্রকাশের সব অনুদান রহিত হয়ে গেল অবিলম্বে। এই উদ্দেশ্যে অর্থ বরাদ্দ পুনর্মঞ্জুর করলেন অকল্যাণ্ড। তাঁর ঘোষণাবলে প্রাচ্যবিদ্যাচর্চার কেন্দ্রগুলিও আবার ইংরেজি বিভাগ খোলার অনুমতি পেল। কিন্তু শিক্ষাসঙ্কোচনের এক পূর্বাভাসও রয়ে গেল তাঁর সিদ্ধান্তে; মাদ্রাজ সরকারের ২৯ সেপ্টেম্বর ১৮৩০-এর এক প্রস্তাব সমর্থন করলেন তিনি :

The improvements in education, however, which most effectually contribute to elevate the moral and intellectual condition of a people are those which concern the education of the higher classes of persons, possessing leisure and natural influence over the minds of their countrymen. *By raising the standard of instruction among these classes you would eventually produce a much greater and more beneficial change in the ideas and feelings of the community than you can hope to produce by acting directly on the more numerous class.*[3]

ইংরেজি শিক্ষার নিম্নমুখী পরিস্রাবণ তত্ত্বের উৎসও বলা যেতে পারে এই ঘোষণাকে। তা সত্ত্বেও প্রাচ্যবিদ্যাচর্চা সম্মানজনক অস্তিত্বরক্ষার সুযোগটুকু পেয়ে কৃতজ্ঞ রইল অকল্যাণ্ডের কাছে।

কিন্তু সাহিত্যের পাঠাভ্যাস যে ভাষার মাধ্যমেই চলুক-না কেন, তার প্রকাশের গোমুখী মাতৃভাষা। ১৮৩৬-এই মেকলে জেনারেল কমিটির সভাপতি হিশেবে তাঁর প্রতিবেদনে বলেছিলেন :

১ *Idem*
২ *Idem*
৩ *Idem*, p. 179.

We are deeply sensible of the importance of encouraging the cultivation of the vernacular languages. We do not conceive that the order of the 7th March precludes us from doing this, and we have constantly acted on this construction....We conceive the formation of a vernacular literature to be the ultimate object to which all our efforts must be directed.[১]

বাস্তব পরিপ্রেক্ষিত ও ব্যয়সংক্ষেপের বিচারে অকল্যাণ্ডও তাঁর ঘোষণার ২২তম অনুচ্ছেদে ইংরেজি শিক্ষায় শিক্ষিত কিন্তু বাংলার মাধ্যমে শিক্ষাদানে সমর্থ এক শিক্ষকশ্রেণী গড়ে তোলার প্রতি দৃষ্টি আকর্ষণ করেছিলেন। কিন্তু এর অনেক আগেই, ১৮২৭ থেকে ৩৫ পর্যন্ত সংস্কৃত কলেজে অনুরূপ উদ্দেশ্যে ইংরেজি পঠন-পাঠনের ব্যবস্থা ছিল। ১৮৪২ সালে ইংরেজি শ্রেণী পুনঃপ্রচলিত হলেও বিদ্যাসাগরের কলেজ পুনর্গঠনের (১৮৫৩) আগে পর্যন্ত তার উদ্দেশ্য ও লক্ষ্য নির্দিষ্ট না থাকায় বিভাগটি ফলপ্রসূ হয়নি। শিক্ষাপর্ষদের সচিব মোআটকে দেওয়া রিপোর্টে বিদ্যাসাগর ইংরেজি শিক্ষা সংস্কৃত কলেজের ছাত্রের পক্ষে বাধ্যতামূলক করার পরামর্শ দেন; কিন্তু সঙ্গে-সঙ্গেই লেখেন সংস্কৃত ভাষায় সামান্য ব্যুৎপত্তি না হওয়া পর্যন্ত ছাত্রদের ইংরেজি শিখতে দেওয়া হবে না।[২] ১৮৫৩-য় পরিদর্শক ব্যালেণ্টাইনের সুপারিশ প্রসঙ্গে ৭ সেপ্টেম্বরের মন্তব্যে বা ৫ অক্টোবর মোআটকে লেখা চিঠিতে এর গভীর উদ্দেশ্য আরও স্পষ্ট হয়ে উঠেছে :

Leave me to teach Sanscrit for the leading purpose of thoroughly mastering the vernacular and let me superadd to it the acquisition of sound knowledge through the medium of the English and you may rest assured that before a few years are over I shall be enabled, if supported and encouraged by the Council, to furnish you with a body of young men who will be better qualified by their writings and teaching

১ C M Trevelyan, *On the Education of the People of India* ( London 1842), pp. 22-23. উদ্ধৃত : J P Naik & S Nurullah, *A History of Education in India* (Bombay 1951), p. 141.

২ ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, 'কলিকাতা সংস্কৃত কলেজের ইতিহাস', প্রথম খণ্ড : ১৮২৪-৫৮ ( কলিকাতা ১৯৪৮ ), পৃ ৮১-৮২

to disseminate widely among the people sound information than it has hitherto been possible to accomplish through the instrumentality of the educated eleves of any of your colleges whether English or Oriental.[১]

শিক্ষা সংস্কৃতেই হোক্ বা ইংরেজিতে, তার প্রয়োগের শ্রেষ্ঠ মাধ্যম যে মাতৃভাষায় এই বিশ্বাস বিদ্যাসাগরের কাছ থেকে লাভ করেছিল বাঙালি। ইংরেজি এবং সংস্কৃতের চর্চা ভারতবর্ষের অন্যান্য অঞ্চলে একইভাবে প্রচলিত হলেও, বঙ্গ-প্রদেশের মতো দ্রুত তাদের সাহিত্য ও সংস্কৃতি সমৃদ্ধ হয়ে উঠতে পারেনি কারণ তাদের মধ্যে বিদ্যাসাগর ছিলেন না। মনে রাখা দরকার, এ শুধু সময়ের ঋতু উপযোগী ফলপ্রসব নয়। বরং বলা যায়, সময়ের সহযোগও অর্জন করে নিতে হয়েছিল তাঁকে। তখন অনেক বৃত্তি ও পারিতোষিকের প্রলোভন সত্ত্বেও সংস্কৃত শিক্ষার্থী যথেষ্ট জোটেনি। এমনকি বিদ্যাসাগরকেও সংস্কৃত কলেজে ভর্তি করা হয়েছিল ইঙ্গবঙ্গ সমাজের স্পর্শকলুষ থেকে বাঁচানোর জন্য, সংস্কৃত শিক্ষার প্রতি অনুরাগবশতই নয়। পরবর্তীকালে বিদ্যাসাগরের প্রতিপত্তি বিশেষত শাসক সমাজে তাঁর অবাধ প্রবেশাধিকার অনেক উত্তরপুরুষকে আকৃষ্ট করেছে সন্দেহ নেই, কিন্তু সঙ্গে-সঙ্গে ঈর্ষারও উদ্রেক করেছে। পদ্মলোচন দত্তের প্রসঙ্গে হুতোম লিখছেন, 'ইংরাজি পড়লে পাছে খানা খেয়ে কৃশ্চান হয়ে যায়, এই ভয়ে তিনি ছেলেগুলিকে ইংরিজি পড়ান নি—অথচ বিদ্যাসাগরের উপর ভয়ানক বিদ্বেষ নিবন্ধন সংস্কৃত পড়ানও হয়ে ওঠে নাই।'[২] এই প্রতিকূলতার মধ্য দিয়ে বিদ্যা-সাগরকে সংগ্রাম করতে হয়েছিল প্রায় অস্তিত্বহীন এক পক্ষ অবলম্বন করে: মাতৃভাষা। ইংরেজি ও সংস্কৃতে শিক্ষিত কিন্তু আবেগ ও মননের প্রকাশ করতে পারেন মাতৃভাষায়—উনবিংশ শতাব্দীর সব্যসাচী এই শিক্ষিত বাঙালি সম্প্রদায়ের গোত্রপিতা ঈশ্বরচন্দ্র বন্দ্যোপাধ্যায়, বিদ্যাসাগর। এবং কোন শিক্ষাই তাঁর কাছে তত্ত্বমাত্র ছিল না বলেই এই পত্র ও প্রতিবেদন রচনাকালেই তিনি সংকলন করেছিলেন 'সংস্কৃতভাষা ও সংস্কৃতসাহিত্যশাস্ত্রবিষয়ক প্রস্তাব।'

বিদ্যাসাগরের সমকালেই এবং প্রায় সমান্তরে দ্বিতীয় একটি সংস্কৃতচর্চার ধারা সমৃদ্ধ হয়ে উঠেছিল বাংলায়, যাঁদের গৌরববোধের প্রধান উৎস ছিল য়ুরোপে

১ ইন্দ্রমিত্র, 'করুণাসাগর বিদ্যাসাগর' ( কলিকাতা ১৩৬৩ ), পৃ ৭৩৭-৩৮

২ "বাবু পদ্মলোচন দত্ত ওরফে হঠাৎ অবতার", 'হুতোম প্যাঁচার নক্‌শা ও অন্যান্য সমাজচিত্র' ( কলিকাতা ১৩৬৩ ), পৃ ৯৭

সংস্কৃতবিদ্যার প্রভাব ও প্রতিপত্তি। সপ্তদশ শতাব্দীর আত্মতৃপ্ত মুগ্ধতা কাটিয়ে উঠতে অষ্টাদশ শতাব্দীতে প্রতীচ্যে যে প্রাচ্যবিদ্যা ও জীবনদর্শনের প্রতি আগ্রহ সূচিত হয়েছিল, তারই অন্তর্গত ছিল প্রধানত সংস্কৃত ভাষা এবং প্রসঙ্গত সাহিত্যের অনুশীলন। নতুন বিদ্যাক্ষেত্র, তুলনামূলক শব্দতত্ত্বের একটি প্রধান উপাদান হিশেবে ব্যবহৃত হচ্ছিল বৈদিক ও সংস্কৃত শব্দভাণ্ডার। এই চর্চার পালে হাওয়া ভারি করে তুলেছিল উপনিবেশ বিস্তারের রাজনৈতিক প্রতিযোগিতা। ভারত সাম্রাজ্য অধিগত হওয়ার পর ইংল্যাণ্ডে সংস্কৃতের চর্চা ক্রমে আশ্রয় নিল বিদ্যায়তনিক পাণ্ডিত্যের কোটরে কিন্তু য়ুরোপের মূল ভূখণ্ডে বিশেষ করে জর্মানিতে—হয়ত সাম্রাজ্যলাভ হল না বলেই তার ক্ষতিপূরণস্বরূপ—সংস্কৃত ভাষা ও সাহিত্যের চর্চা চলতে থাকল সজীব ঔৎসুক্য নিয়ে। অন্যদিকে ভারতীয় প্রাচ্যবিদেরা যেন স্বাধীনতাহরণের মধ্যেও দেখতে পেলেন এই অন্ধকার উপমহাদেশ জ্ঞানবিজ্ঞানে আলোকিত করার এক ঐশ্বরিক পরিকল্পনা। প্রতীচীর সেই প্রতিফলিত আলোয় সংস্কৃত সাহিত্যকে চিনেছিলেন তাঁরা। ক্রমে যখন ইংল্যাণ্ড ও ফ্রান্স-জর্মানির প্রাচ্যবিদ্যাচর্চার প্রতিজ্ঞা ও সিদ্ধান্তে ভিন্নতা ঘটে গেল, ইতিহাসের কৌতুকে ভারতীয় জাতীয়তাবাদের বিস্তারেও অনেকটাই প্রেরণা জুগিয়েছিল য়ুরোপীয় মূল ভূখণ্ডের সংস্কৃতচর্চা। প্রতীচ্য সংস্কৃতচর্চার ধারা-উপধারার সন্ধান নিলেই স্পষ্ট হবে এঁদের উৎসাহ ও উদ্‌-যোগের উৎস ও কারণ। এই মুখাপেক্ষিতায় ব্যাহত হয়েছিল তাঁদের মৌলিকতা। বলা বাহুল্য, শুধুই দৃষ্টিভঙ্গিতে প্রতীচীপ্রবণ ছিলেন এঁরা, গবেষণার প্রকরণেও অনুবর্তন করেছিলেন তাঁদের। বাংলা ভাষায় সংস্কৃত সাহিত্যচর্চায় আধুনিক গবেষণা রীতিপদ্ধতি প্রয়োগের সম্পূর্ণ কৃতিত্ব কিন্তু এই বর্গের সন্ধানীদের এবং সেক্ষেত্রে তাঁদের দক্ষতাও ছিল অবিংসবাদী। এঁদের কুলগুরু বলা যায় রাজেন্দ্র-লাল মিত্রকে।

বাংলায় সংস্কৃত সাহিত্যচর্চার তৃতীয় এবং স্বাবলম্বী ধারাটির সূচনা হয়েছিল শতাব্দীর শেষ ত্র্যংশে। একদিকে এঁদের মধ্যে যেমন প্রচ্ছন্ন—কখনও-বা প্রকাশ্য—ছিল মেকলের দম্ভোক্তির প্রতিক্রিয়া, অন্যদিকে লক্ষ করলে দেখা যাবে এই প্রজন্মের অধিকাংশই অচিরে অতিক্রম করে যেতে পেরেছিলেন সে উত্তেজনা—অথবা বলা যায়, তাকেই রূপান্তরিত করেছিলেন সাহিত্য-সন্ধিৎসুর সংকল্পে। সাহিত্যকে এই বৃহত্তর পরিপ্রেক্ষিতে উপভোগ ও বিচার এবং সেই সূত্রে তার পারম্পরিকতার সন্ধানে সংস্কৃত সাহিত্য-অভিজ্ঞতার পুনর্মূল্যায়নের শিক্ষা বাঙালি

পেয়েছিল বঙ্কিমচন্দ্র ও 'বঙ্গদর্শনে' তাঁরই অনুগামী লেখকগোষ্ঠির রচনার মধ্য দিয়ে। য়ুরোপীয় ও সংস্কৃত সাহিত্যের—বিশেষ করে শেক্সপিঅর ও কালিদাসের তুলনায় বঙ্কিমচন্দ্রের মতো তাঁর সতীর্থ চন্দ্রনাথ বসু বা হরপ্রসাদ শাস্ত্রীরও পক্ষপাত যে প্রতীচ্য সাহিত্যের প্রতি, সে দুর্বলতা গোপন করার কোন চেষ্টাই করেননি তাঁরা। কিন্তু যখনই য়ুরোপীয়দের সংস্কৃত সাহিত্যবিচারের প্রসঙ্গ এসেছে, তাঁদের স্বাদেশিক অভিমানও গুপ্ত থাকেনি। "অনুকরণ" প্রবন্ধে যে বঙ্কিমচন্দ্র লিখতে পেরেছিলেন :

> যখন উৎকৃষ্ট এবং অপকৃষ্টে একত্রিত হয়, তখন অপকৃষ্ট স্বভাবতই উৎকৃষ্টের সমান হইতে চাহে। সমান হইবার উপায় কি ? উপায়, উৎকৃষ্ট যেরূপ করে সেইরূপ কর, সেইরূপ হইবে। তাহাকেই অনুকরণ বলে। বাঙ্গালি দেখে, ইংরেজ সভ্যতায়, শিক্ষায়, বলে, ঐশ্বর্য্যে, সুখে সর্ব্বাংশে বাঙ্গালি হইতে শ্রেষ্ঠ। বাঙ্গালি কেন না ইংরেজের মত হইতে চাহিবে ?···বাঙ্গালির স্বভাবের দোষে এ অনুকরণপ্রবৃত্তি নহে।···এ অনুকরণ স্বাভাবিক, এবং পরিণামে মঙ্গলপ্রদ হইতে পারে।[১]

এর মাত্র বারো বছর পরে "দ্রৌপদী" দ্বিতীয় প্রস্তাবে তিনিই লেখেন :

> ইউরোপীয়েরা এদেশীয় প্রাচীন গ্রন্থ সকল কিরূপ বুঝেন, তদ্বিষয়ে আমাকে সম্প্রতি কিছু অনুসন্ধান করিতে হইয়াছিল। আমার এই বিশ্বাস হইয়াছে যে, সংস্কৃত সাহিত্য বিষয়ে তাঁহারা যাহা লিখিয়াছেন, তাঁহাদের কৃত বেদ স্মৃতি দর্শন পুরাণ ইতিহাস কাব্য প্রভৃতির অনুবাদ, টীকা, সমালোচনা পাঠ করার অপেক্ষা গুরুতর মহাপাতক সাহিত্যজগতে আর কিছুই নাই। এখনও অনেক বাঙ্গালি তাহা পাঠ করেন, তাঁহাদিগকে সতর্ক করিবার জন্য এ কথাটা কতক অপ্রাসঙ্গিক হইলেও আমি লিখিতে বাধ্য হইলাম।[২]

এই আত্মবিরোধই শতাব্দী-সায়াহ্নের সংস্কৃত সাহিত্যচর্চার মানচিহ্ন। সে দ্বিধা সত্ত্বেও মানতেই হয়, প্রাচ্য-প্রতীচ্য সংস্কৃতির আদান-প্রদানের জটিল ও বিশাল পারিপার্শ্বিকের অন্তর্গত করে বিচারের পথ প্রথম খুলে দিয়েছিলেন বঙ্কিমচন্দ্র। তাত্ত্বিক মতপার্থক্য সত্ত্বেও প্রাচীন ভারতীয় সাহিত্যচর্চার প্রথম পর্বে রবীন্দ্রনাথ পূর্বসূরীরই অনুযাত্রী হয়েছেন। বঙ্কিমচন্দ্র প্রত্যাখ্যানের পূর্বের ও পরের শকুন্তলার

তুলনা খুঁজে পেয়েছিলেন মিরন্দা ও ডেসডিমোনার মধ্যে, রবীন্দ্রনাথ 'প্যারাডাইস লস্ট' ও 'প্যারাডাইস রিগেইণ্ড'-এর সঙ্গে। শতাব্দী-শেষের স্ববিরোধে তিনিও স্পৃষ্ট হয়েছিলেন। সাহিত্যের সর্বজনীন সার্বভৌমিকতা স্বীকার করেও তাঁকে তৎপর হতে হয়েছিল প্রাচ্য ও প্রতীচ্য সাহিত্যের 'আন্তরিক অনৈক্য' প্রমাণ করতে; এমনকি প্রাচীন ভারতবর্ষের 'অসামান্যতা'র তালিকায় তিনি 'বিবসন নিরভূষণ ভিক্ষাচর্যের গৌরব'কেও[১] নিবিষ্ট করেছিলেন। কিন্তু এরই পাশাপাশি তাঁর কবিদৃষ্টিতে উদ্ভাসিত হয়ে উঠছিল ভাবশরীরী ভারতবর্ষের এক ধ্যান— সত্যদ্রষ্টা রাজর্ষি ধ্যানী কবি তার গাথাকার। বিংশ শতাব্দীর বাঁক ফিরে আরও একজন কবির সাক্ষাৎ পাব আমরা তাঁর রচনায়। 'সে ভাষা ভুলিয়া গেছি, নাম দোহাকার'-এর আত্মবিস্মরণের যবনিকা ভেদ করে যার দীক্ষা হবে 'সৌম্য' বিষাদে, অভিষেক হবে 'নানাবর্ণ মর্তের আলোতে', 'তরঙ্গিত প্রাণের প্রবাহে'। বাংলায় সংস্কৃত সাহিত্যের সেই অপরোক্ষ আত্মবশ অনুভবের দীক্ষাগুরু রবীন্দ্রনাথ।

## সংকলন প্রসঙ্গে

এই সংকলনের পরিকল্পনা একান্তভাবেই ছাত্রপাঠ্য হিশেবে। বহু দুষ্প্রাপ্য রচনা সংগ্রহ করা তাঁদের পক্ষে সম্ভব হয়ে ওঠে না ; অথচ সংস্কৃত সাহিত্য-ঐতিহ্যে নব্য বাঙালির সংবেদনের রূপরেখা জানতে হলে এই রচনাগুলি অপরিহার্য। ছাত্রপাঠ্য বলেই সংকলয়িতাকে বিষয়গত পূর্ণতার চাইতে বেশি লক্ষ দিতে হয়েছে দৃষ্টিভঙ্গির বৈচিত্র্যের দিকে। বলা বাহুল্য, সেদিক থেকে আরও সংযোজনের অবকাশ ছিল। কিন্তু কলেবরবৃদ্ধির আশঙ্কায় নিরস্ত হতে হয়েছে। মুদ্রণলভ্য অন্য কয়েকটি প্রয়োজনীয় রচনা ( যেমন, চন্দ্রনাথ বসুর 'শকুন্তলাতত্ত্ব' ) বর্তমান সংকলনে অন্তর্ভূত করা হয়নি একই কারণে।
ঊনবিংশ শতাব্দী সময়সীমা হলেও 1909 পর্যন্ত রচনা এ-খণ্ডে সংকলিত হল ; কারণ মনোভাবে তা পূর্ববর্তী যুগেরই অনুক্রম। রচনা-সংগ্রথনে চারটি ক্ষেত্রে কালানুক্রমিকতার অভাব লক্ষ করা যাবে। রাজেন্দ্রলাল ও ঈশ্বরচন্দ্রের রচনা সাজানয় ব্যুৎক্রম ইচ্ছাকৃত—মনোভঙ্গির স্তরপরম্পরা বিচারের সুবিধার জন্যই করা। রমেশচন্দ্র দত্তের রচনাটি ভূদেব মুখোপাধ্যায়ের আগে স্থান পাওয়া সঙ্গত ছিল, মুদ্রণবিভ্রাটে পরে এসেছে। "তপোবন" প্রবন্ধটি হরপ্রসাদের প্রবন্ধের পরে না এনে, একই লেখকের রচনা বলে "শকুন্তলা"র পরেই সন্নিবিষ্ট হয়েছে।
বর্তমান সংকলনের প্রধান লক্ষ্য ইংরেজি-শিক্ষিত নব্য বাঙালির সাহিত্যবোধে সংস্কৃত সাহিত্যের অভিঘাত ও তার স্বরূপ স্পষ্ট করে তোলা। সুতরাং এই সম্প্রদায়ের বাইরে দেশীয় শিক্ষায় শিক্ষিত গোষ্ঠীর সংস্কৃত সাহিত্যচর্চারও একটি সমৃদ্ধ ও সুবিস্তৃত ইতিহাস থাকলেও তার প্রবণতা দৃষ্টিভঙ্গি ও অভিপ্রায় স্বতন্ত্র বলে বর্তমান সংকলনে গৃহীত হয়নি।

এ সত্য আজ অস্বীকার করা কঠিন, জ্যোতিষ ন্যায় স্মৃতির বাইরে সংস্কৃত সাহিত্যেরই নানা প্রসঙ্গের চর্চা যে পুনঃপ্রচল হল ঊনবিংশ শতাব্দীর বাংলায় তার সঙ্গে অবিচ্ছেদ্য জড়িয়ে আছে য়ুরোপীয় সাহিত্যের সঙ্গে আমাদের পরিচয়। কখনও সেই আদর্শের প্রবর্তনায় কখনও-বা প্রতিক্রিয়ায়, কখনও হীনম্মন্যতায় কখনও-বা গৌরববোধে সংস্কৃত সাহিত্যের চর্চায় নিবিষ্ট হয়েছিল বাঙালি। এবং দুই অসম সংস্কৃতির মিলনে শুরু হয়েছিল যে মূল্যমন্থন, তার চিহ্ন রয়ে গেছে আধুনিক বাংলা সাহিত্যের পর্বে-পর্বে।

'প্রস্তাব' সংকলনের সময় বিদ্যাসাগরের প্রাথমিক লক্ষ্য হয়ত ছিল সংস্কৃত সাহিত্যের কালানুসারী কোন ইতিক্রম রচনা করা। কিন্তু কর্মে প্রবৃত্ত হওয়ার সঙ্গে-সঙ্গেই স্খলিত হয়ে পড়েছিল তাঁর ঐতিহাসিক-শোভন নিরপেক্ষতা; তাঁর কাছে বড় হয়ে উঠেছিল প্রাচ্য সাহিত্যবোধ ও সাহিত্য-শাস্ত্রের বৈশিষ্ট্য, ব্যাখ্যা, তার পদ্ধতি নির্মাণ। অন্যদিকে প্রতীচ্যে পরিণীত হয়ে যে সংস্কৃতের চর্চা প্রচলিত হয়েছিল ভারতবর্ষে, অনিবার্যতই তা প্রণোদিত করেছিল তুলনায়। তারই নিদর্শন আছে রাজেন্দ্রলালের নিবন্ধ তিনটিতে, 'পঞ্চতন্ত্র' ও ঈশপের তুলনায়।

আখ্যানের প্রকরণগত সাদৃশ্য থেকে যিনি আমাদের সাহিত্যবোধের তুলনার গভীরে নিয়ে গেলেন তিনি বঙ্কিমচন্দ্র। 'কাননে সাগরে তুলনা হয় না।'—এই পূর্বকৃত সিদ্ধান্ত সত্ত্বেও তুলনা-সূত্র সন্ধান তাঁকে পৌঁছে দিল সাহিত্যদর্শনগত এক ভিন্নতার বোধে। সংস্কৃত সাহিত্যচর্চা উপলক্ষ করে সংস্কৃতি-সংকরতার এক অনুবন্ধী সমস্যার প্রতি দৃষ্টি আকর্ষণ করলেন পাঠকের।

উনবিংশ শতাব্দীর য়ুরোপের দুই নতুন বিদ্যা তুলনামূলক শব্দতত্ত্ব ও সমাজবিজ্ঞান প্রভাবিত করেছে রমেশচন্দ্র ও প্রফুল্লচন্দ্রের গবেষণারীতিকে। সাহিত্যের মূল্য এখানে স্বাশ্রয়ী নয়, ঔপকরণিক। আবার শুধুমাত্র সাহিত্যব্যাখ্যারই বিশ্লেষণী ও সংশ্লেষণী পদ্ধতির পরিচয় পাওয়া যাবে ভূদেবের "মৃচ্ছকটিক" ও রবীন্দ্রনাথের "শকুন্তলা" প্রবন্ধদুটির মধ্যে।

হরপ্রসাদের "মেঘদূত ব্যাখ্যা"কে বলা যায় প্রাচ্য ও প্রতীচ্য সমালোচনাপদ্ধতির শ্রেষ্ঠগুণসমূহের সমবায়ের চেষ্টা। দুয়েরই লক্ষ্য অভিন্ন: অনুভবের সঞ্চার। প্রতিটি ভৌগোলিক উল্লেখের মধ্য দিয়ে কালিদাস কীভাবে মেঘের চেতনা সম্পাদন করছেন, অথবা পাঠকমনে সেই প্রতীতি জাগিয়ে তুলছেন, ঘটমান জীবনপ্রবাহের ধারাভাষ্য রচনার মতো, কথকতার ঢঙে রসবস্ত করে তুলেছেন অলোচক।

কিন্তু জীবনের শুধু দর্পণরূপে নয়, জীবনসমগ্রতারই অন্য এক প্রতিমা যেখানে বিভাসিত হয়ে ওঠে সাহিত্যে, শ্রীরূপ থেকে নিয়ে যায় স্বরূপের সন্ধানে, যেখানে বিচার বোধ অনুভব সব সমীকৃত হয়ে যায় যে সৃজনের শান্ত দৃষ্টিতে, "তপোবন" প্রবন্ধে আত্মজ্ঞানব্রত ভারতবর্ষের সেই শাশ্বত স্বভাবই সাহিত্যের সাক্ষ্যে উন্মোচন করেছেন রবীন্দ্রনাথ।

আর সবকটি প্রবন্ধেই যে কোন না কোন সূত্রে অবতারণা হল তুলনার, তারও মূল নিহিত আছে ভারত সংস্কৃতির গভীরে। বহুসংকর এই কৃষ্টিই তুলনামূলক সাহিত্য বিচার অপরিহার্য করে তুলেছে ভারতীয় সাহিত্যে।

[ রাজেন্দ্রলাল মিত্র ]

# ইউরোপে সংস্কৃত ভাষার অনুশীলন

সংস্কৃত অতি প্রাচীন ও বিশুদ্ধ ভাষা। পূর্ব্বতন পণ্ডিতগণ বহুবিধ গ্রন্থ প্রণয়ন করিয়া এই ভাষারে সম্যক্ মার্জ্জিত ও নানা অলঙ্কারে সুশোভিত করিয়া গিয়াছেন। এমন কোন অভিপ্রায় নাই, যাহা এই ভাষায় সুন্দররূপে ব্যক্ত করিতে না পারা যায়। এই সংস্কৃত ভাষায় যে কোন্ সময়ে কোন্ গ্রন্থ বিরচিত ও প্রচারিত হইয়াছিল, তাহা জানিবার জন্য স্বভাবতঃ অনেকেরই অন্তঃকরণে ইচ্ছা জন্মে ; কিন্তু প্রকৃত ইতিহাস-বিরহে সে ইচ্ছা চরিতার্থ না হইয়া বরং দুঃখেরই উদয় হয়।

সংস্কৃত ভাষাতে যে উৎকৃষ্ট কাব্য নাটকাদি ছিল, এক শত বৎসর পূর্ব্বে ইউরোপীয় পণ্ডিতেরা তাহা অবগত ছিলেন না। যে চিরস্মরণীয় মহানুভাব প্রথমতঃ সংস্কৃত গ্রন্থ ইউরোপে প্রচারিত করেন, তাঁহার নাম সর উইলিয়ম্ জোন্‌স। তিনি বহু কালাবধি এতদ্দেশীয় সাহিত্য, শব্দবিদ্যা, দর্শনশাস্ত্র ও পূর্ব্বকালীন বিষয় সকলের তত্ত্বানুসন্ধান করিবার সংকল্প করিয়াছিলেন ও এই সংকল্প সাধনের মানসে ১৭৮৩ খ্রীষ্টাব্দের মার্চ-মাসে কলিকাতার সুপ্রিম কোর্টের প্রধান বিচারপতির পদে নিয়োজিত হইয়া এতদ্দেশে আগমন করেন। তিনি একদা কোন ব্যক্তির প্রমুখাৎ "নাটক" এই শব্দটী শুনিয়া তাহার অর্থ জানিতে সমুৎসুক হইলেন ও মনে মনে ভাবিলেন, আমরা যাহাকে (হিস্‌টরি) ইতিহাস কহি, বোধহয়, এতদ্দেশীয়েরা তাহাকেই নাটক বলিয়া থাকেন। কিন্তু তথাপি সন্দিহান হইয়া এতদ্দেশীয় পণ্ডিতগণের নিকটে নাটক শব্দের অর্থ জিজ্ঞাসা করিতে লাগিলেন ; কিন্তু তিনি প্রথমতঃ কিছুকাল উহার সদুত্তর প্রাপ্ত হইতেপারিলেন না। কেহ কেহ বলিলেন, নাটক ইতিহাস নহে, উহা গল্পপূর্ণ পুস্তক ; পূর্ব্বতন ভূপালেরা সভামণ্ডপে উপবিষ্ট হইয়া সভাসদ্ জনগণের সহিত যেরূপ কথোপকথন করিতেন, নাটকে তাহাই বাহুল্য

রূপে বর্ণিত আছে। কেহ কেহ বলিলেন, নাটক শ্লোকময় গ্রন্থ। সে যাহা হউক, পরিশেষে একজন সুবিচক্ষণ ব্রাহ্মণ এই বলিয়া তাঁহার সন্দেহ দূর করিয়া দিলেন যে, আপনারা শীতকালে এই কলিকাতা নগরে যে পুস্তকের (প্লে) অভিনয় করেন, এতদ্দেশীয়েরা তাহাকেই নাটক কহিয়া থাকেন। এই বাক্য শুনিবামাত্র সর উইলিয়ম্ জোন্সের অন্তঃকরণ যে কি অভূতপূর্ব্ব বিস্ময় ও অনির্ব্বচনীয় আনন্দরসে পরিপূর্ণ হইল, তাহা কোন রূপেই অনুভব করিতে পারা যায় না। তখন তিনি উল্লিখিত ব্রাহ্মণকে জিজ্ঞাসা করিলেন, মহাশয়! কোন্ নাটক সর্ব্বোৎকৃষ্ট? ব্রাহ্মণ এই রূপে পৃষ্ট হইয়া উত্তর করিলেন, সংস্কৃত ভাষায় যত নাটক আছে, তন্মধ্যে সুপ্রসিদ্ধ কাব্যকার কালিদাসপ্রণীত শকুন্তলা নামক নাটকই সর্ব্বোৎকৃষ্ট।

সংস্কৃত ভাষা অধ্যয়ন করা বহু কালাবধি সর উইলিয়ম্ জোন্সের অভিলষণীয় ছিল, এক্ষণে আবার ঐ ভাষায় নাটক আছে, জানিতে পারিয়া তাঁহার সেই অভিলাষ দ্বিগুণতর হইয়া উঠিল; কিন্তু তৎকালে ব্রাহ্মণেরা আপনাদিগের পবিত্র সংস্কৃত ভাষা যবন জাতিকে শিক্ষা দিতেন না, এজন্য সর উইলিয়ম্ জোন্স এতদ্দেশে আসিয়াও কতিপয় বৎসর আপনার সেই চির সংকল্পিত বিষয়টী সুসিদ্ধ করিতে পারেন নাই। অনন্তর আড়িয়াদহনিবাসী সংস্কৃত ভাষাবিশারদ রামনারায়ণ সেনগুপ্ত নামক জনৈক বৈদ্য মাসিক পাঁচ শত টাকা বেতনে তাঁহার শিক্ষাকার্য্যে ব্রতী হয়েন। সর উইলিয়ম্ জোন্স ভাষা শিক্ষা-বিষয়ে অতিশয় নিপুণ ছিলেন, তিনি অল্পকালমধ্যে সংস্কৃত সাহিত্য ও দর্শন শাস্ত্র অধ্যয়ন করিয়া তাহাতে এরূপ ব্যুৎপন্ন হইয়া উঠিলেন যে, ১৭৮৯ খ্রীষ্টাব্দে ইংরেজী ভাষাতে অভিজ্ঞান শকুন্তলা নাটকের অনুবাদ প্রকাশ করেন। সহৃদয় ইউরোপীয় পণ্ডিতেরা ঐ শকুন্তলা নাটকের অনুবাদ পাঠ করিয়া উহার ভূয়সী প্রশংসা করিতে লাগিলেন; বিশেষতঃ কবিশ্রেষ্ঠ গেথি উহা পাঠ করিয়া এরূপ প্রীত ও চমৎকৃত হইয়াছিলেন যে, তিনি শকুন্তলার প্রশংসাবিষয়িণী একটী কবিতা লিখিয়া গিয়াছেন।

শকুন্তলা নাটকের অনুবাদ ইউরোপমধ্যে প্রচারিত হইলে ইউরোপীয় শাব্দিক, ইতিহাসবিৎ ও নৈয়ায়িক মহোদয়গণ নিঃসংশয়ে অনুমান করিলেন যে, সংস্কৃত ভাষায় সাহিত্যবিষয়ক নানাবিধ পুস্তক আছে, এই সর্ব্বাঙ্গসুন্দর শকুন্তলা নাটকই তাহার একমাত্র নিদর্শন। যেরূপ সংস্কৃত এতদ্দেশীয় ভাষার, সেইরূপ লাটিন ও গ্রীক্ ইউরোপীয় যাবতীয় ভাষার মূল। অতএব ইউরোপীয়ানেরা লাটিন ও গ্রীক্ ভাষা অধ্যয়ন করিয়া যাদৃশ উপকার লাভে সমর্থ হয়েন, সংস্কৃত ভাষা অধ্যয়ন করিয়া তাদৃশ ফল লাভের প্রত্যাশা করিতে পারেন না। তথাপি তাঁহারা সংস্কৃত ভাষার অনুশীলনে বিশেষ মনোনিবেশ করিলেন। ইংলণ্ডে উইলসন, কোলব্রুক্, সর উইলিয়ম্ জোন্স, ফ্রান্সে বরনফু, জারমেনিতে সেলিগাল, বফ, লাসন প্রভৃতি সহৃদয় মহোদয়গণ সংস্কৃত-ভাষা অধ্যয়ন করিয়া তাহাতে অসাধারণ ব্যুৎপন্ন হইয়া উঠিলেন ও বেদবেদাঙ্গাদি দুরূহ শাস্ত্রসমূহের অনুবাদ প্রকাশ করিতে লাগিলেন। সত্তর বৎসর অতিবাহিত হইল, ইউরোপখণ্ডে সংস্কৃত শকুন্তলা নামক নাটকের অনুবাদ প্রচারিত হইয়াছে; এই কালের মধ্যে উল্লিখিত ইউরোপীয় মহোদয়গণের উৎসাহে ও প্রযত্নে যে সমস্ত সংস্কৃত পুস্তক ও সংস্কৃত পুস্তকের অনুবাদ মুদ্রিত ও প্রচারিত হইয়াছে, যদিও তাহার সংখ্যা অধিক নহে বটে, কিন্তু তদ্দ্বারা বিশেষ উপকার দর্শিয়াছে, সন্দেহ নাই।

অধুনা জারমেন দেশীয় লণ্ডন নগরবাসী সুপ্রসিদ্ধ পণ্ডিত মেক্স মূলার মহোদয় মৃতপ্রায় প্রাচীন সংস্কৃত ভাষায় লিখিত বেদ বেদাঙ্গাদি দুরূহ শাস্ত্র সকলকে পুনরুজ্জীবিত করিবার মানসে যে সমস্ত উপায় অবলম্বন করিয়া চলিতেছেন, তাহা অতীব আশ্চর্য্য। তিনি মাধবাচার্য্য-কৃত ভাষ্যসম্বলিত ঋক্ বেদসংহিতা মুদ্রিত করিতে আরম্ভ করিয়াছেন। অদ্যাপি তাহা শেষ করিয়া তুলিতে পারেন নাই বটে, কিন্তু যতদূর পর্য্যন্ত প্রকাশিত হইয়াছে, তাহাতেও বিস্তর উপকার হইতেছে। ইহা ব্যতীত তিনি হিস্টরি অফ এনসিএন্ট সংস্কৃট্ লিটারেচর নামক যে

গ্রন্থ প্রণয়ন করিয়াছেন, তাহা অধ্যয়ন করিলেও উক্ত বিষয়ের জ্ঞান লাভ দুরূহ হয় না। গ্রন্থের মর্ম্ম অবগত হইলে বেদ বেদাঙ্গাদি শাস্ত্রের মর্ম্ম পরিগ্রহ অনায়াসেই করিতে পারা যায়।

আমরা পাঠকবর্গের প্রীত্যর্থ উক্ত মহোপকারী গ্রন্থের সারাংশ সঙ্কলন করিয়া সময়ে সময়ে প্রকটন করিব।

'বিবিধার্থ-সংগ্রহ'। পর্ব ৭/৭৯ খণ্ড। কার্ত্তিক ১৭৮৩ শক। পৃ. ১৩০-৩২

## পঞ্চতন্ত্র

এতদ্দেশের প্রাচীন উপন্যাসসকল সঙ্গ্রহ করিয়া বিষ্ণুশর্ম্মা 'পঞ্চতন্ত্র' নামক এক নীতিগ্রন্থ প্রকটন করিয়াছিলেন। উক্ত গ্রন্থের উপন্যাস-সকল অতীব মনোরম্য এবং সদ্ভাব-কল্পিত। পৃথিবীর প্রায় সকল খণ্ডে ঐ গ্রন্থের উপাদেয়তা বহুকাল পরিচিত আছে, এবং ইউরোপ ও আশিয়ার সকল সভ্য ভাষায় তাহার অনুবাদ প্রচারিত হইয়াছে। পরন্তু এক ভাষার গ্রন্থ অন্য ভাষায় অনুবাদিত করিলে তাহার কোন কোন স্থান পরিবর্জ্জিত হইয়া থাকে। তৎপ্রযুক্ত অনুবাদকেরা প্রয়োজনমত স্থলবিশেষ পরিত্যাগ এবং পরিবর্ত্তন করাতেই প্রস্তাবিত গ্রন্থ এরূপ রূপান্তর প্রাপ্ত হইয়াছে যে তাহার সংশোধন ব্যতীত মূলের সহিত ঐক্য হইবার সম্ভাবনা নাই। অনুবাদেই এই দশা ঘটিয়াছে এমত নহে; সংস্কৃত ভাষার মূল পঞ্চতন্ত্রেও অনেক রূপান্তর দেখা যায়। হিতোপদেশ গ্রন্থই তাহার উদাহরণ। অনেকের ভ্রম আছে, পণ্ডিতগণাগ্রগণ্য বিষ্ণুশর্ম্মা হিতোপদেশ গ্রন্থ রচনা করিয়াছিলেন। পদার্থতঃ বিষ্ণুশর্ম্মার সহিত হিতোপদেশের কোনো সম্পর্কই ছিল না, এবং যৎকালে হিতোপদেশ সঙ্কলিত হইয়াছিল তৎকালে বিষ্ণুশর্ম্মা

জীবিতই ছিলেন কিনা, তাহা সন্দেহস্থল। পঞ্চতন্ত্র হইতে সঙ্কলন করিয়া হিতোপদেশের সৃষ্টি হয়, তৎপ্রমাণ হিতোপদেশের প্রথম প্রকরণের নবম শ্লোকেই ব্যক্ত আছে। পরন্তু কোন মহাত্মা বিষ্ণুশর্ম্মা-কৃত পঞ্চতন্ত্রের চারি পাদ মাত্র গ্রহণ করিয়া পাদৈক পরিত্যাগপূর্ব্বক কি উদ্দেশে ইহার শিরশ্ছেদ করিয়াছিলেন, এবং অন্যান্য স্থল হইতে ভাবালঙ্কারাদি কুড়াইয়া ইহাতে বিন্যাস করিয়াছিলেন, তাহা নিরূপণ করা অত্যন্ত দুষ্কর। ফলতঃ ইহা বলা বাহুল্য যে পঞ্চতন্ত্রের অকারণ চারি ভাগ সঙ্কলন করিয়া তাহাতে অন্য গ্রন্থের ভাব ও অলঙ্কার বিন্যস্ত করিয়া বিষ্ণুশর্ম্মা স্বকৃত গ্রন্থের গৌরবের হানি কখনই করেন নাই। সুপ্রসিদ্ধ সর্ উইলিয়ম্ জোন্স ও সর্ চার্লস্ উইল্কিন্স সাহেব হিতোপদেশের ইংরাজী অনুবাদ করিয়া ইউরোপীয় পাঠকবর্গের মহোপকার করিয়াছেন, সন্দেহ নাই। ফলতঃ মূল গ্রন্থ দেখিয়া অনুবাদ করাই ভদ্র ছিল; যেহেতু মূলের সহিত হিতোপদেশের এতাদৃশ অল্প প্রভেদ-সম্বন্ধ যে তন্নিমিত্ত আবার পঞ্চতন্ত্রের স্বতন্ত্ররূপে অনুবাদের আবশ্যক করে না। পরন্তু তৎকালে পঞ্চতন্ত্র গ্রন্থ ঐ সাহেবদিগের নিকট বিদিত ছিল না।

প্রায় ৯ শত বৎসর গত হইল এতদ্দেশে 'বৃহৎকথা' নামে আর একখানি গ্রন্থের সৃষ্টি হয়। হিতোপদেশে ও পঞ্চতন্ত্রে যেরূপ অল্পই প্রভেদ-সম্বন্ধ আছে পঞ্চতন্ত্রে এবং তদ্গ্রন্থেও প্রায় সেইরূপ সম্বন্ধ। ইহার কোন কোন স্থান পরিত্যক্ত এবং পরিবর্ত্তিত হইয়া আরবী ভাষায় অনুবাদিত হইয়াছে। মূল সংস্কৃত এবং আরবী অনুবাদদ্বারা পঞ্চতন্ত্র ইউরোপ ও আশিয়ার সকল ভাষায় প্রচারিত আছে। আশিয়ার পশ্চিম খণ্ডে উক্ত গ্রন্থ "পিল্পের উপন্যাস" বলিয়া প্রসিদ্ধ আছে। আরবী অনুবাদক বিদ্পের নামাপভ্রংশে পিল্পে শব্দ ব্যবহার করায় তাহাই প্রচারিত হয়। এতদ্গ্রন্থ কিরূপে অন্য দেশে প্রচার হয় তদ্বৃত্তান্ত জানিতে পাঠকবর্গ অবশ্যই উৎসুক আছেন। তৎপ্রযুক্ত এই স্থলে তাহার সঙ্ক্ষেপ বৃত্তান্ত উল্লেখ করা যাইতেছে।

পারস্য দেশের জগদ্বিখ্যাত অধিপতি নৌসেরবাঁ ৫৩১ খ্রীষ্টাব্দে রাজ্যাভিষিক্ত হইয়াছিলেন। তৎকালে পারস্য জাতীয়েরা অগ্নিপূজা করিত, সুতরাং নৌসেরবাঁও যে তেজোপাসক ছিলেন, তাহা বলিবার আর অপেক্ষা রাখে না। মুসলমানেরা বিদ্বেষী হইলেও নৌসেরবাঁকে অগ্নিপূজক জানিয়াও "ন্যায়পরায়ণ" ও "শ্রেষ্ঠ" উপাধি দ্বারা সম্বোধন করিত। অধিকন্তু উক্ত জাতীয়দিগের ধর্ম্ম-প্রবর্ত্তক মুহম্মদ স্বয়ং বলিয়াছিলেন যে "তাদৃশ পুণ্যাত্মা রাজার সময়ে আমি জন্মগ্রহণ করিয়া আত্মাকে শ্লাঘ্য করিয়া মানিতেছি।" গোলেস্তাঁ এবং অন্যান্য গ্রন্থে নৌসেরবাঁর অপরিসীম যশঃকীর্ত্তি বিশেষরূপে বর্ণিত আছে। বাস্তবিক পারস্য দেশের নৌসেরবাঁ ও অস্মদ্দেশের বিক্রমাদিত্য উভয়ে তুল্যরূপে স্বদেশহিতৈষী, বিদ্যানুরাগী ও গুণগ্রাহী ছিলেন; অতএব অল্পমাত্র লিপিবিন্যাসে তাঁহার কীর্ত্তিকলাপের কিছুই পরিচয় হইতে পারে না। একদা উক্ত অশেষ গুণান্বিত রাজচূড়ামণি শ্রবণ করিয়াছিলেন যে ভারতবর্ষস্থ কোন রাজার গ্রন্থাগারে "পঞ্চতন্ত্র" নামক এক অতি চমৎকার গ্রন্থ আছে; তদ্দ্বারা নীতিজ্ঞান-বিষয়ে বিবিধার্থ লাভ হয়। রাজা এতৎ শ্রবণমাত্র মন্ত্রিকে উক্ত গ্রন্থ আনয়নার্থ আদেশ করিলে তিনি বুজর্‌চিমিহর্ নামা এক সংস্কৃতাভিজ্ঞ বৈদ্যকে ভারতবর্ষে প্রেরণ করেন। উক্ত পারসী এতদ্দেশে আগমনপূর্ব্বক রাজার অজ্ঞাতে কোন ব্যক্তিদ্বারা গ্রন্থাগার হইতে পুস্তক আনাইয়া দিবারাত্র অবিশ্রান্ত পরিশ্রমে অল্পদিবসের মধ্যে তাহার অনুবাদ সঙ্গ্রহ করিয়া পারস্য দেশে যাত্রা করেন। পারস্য-রাজসভায় সেই গ্রন্থ পঠিত হইলে সভাস্থ সকলেই। চমৎকৃত ও বিস্ময়ান্বিত হইয়াছিলেন। উক্ত অনুবাদে বুজর্‌চিমিহরের পূর্ব্ববৃত্তান্ত ও তল্লাভ প্রসঙ্গে যে যে আপদ ঘটিয়াছিল তৎ সমস্ত লিখিত আছে।

বুজর্‌চিমিহর্ এতদ্‌গ্রন্থ পারস্য দেশের প্রাচীন পহলবী ভাষায় অনুবাদ করেন। আরবী অনুবাদক বিদ্‌পে তাহার কোন কোন স্থান প্রত্যাখ্যান এবং পরিযোজনার দ্বারা তাহা আরবী ভাষায় অনুবাদ করিয়াছিলেন। তাঁহার রচনা এরূপ চমৎকার ও সুমধুর হইয়াছিল যে

পারস্য দেশের পহলবী ভাষা বিলুপ্ত হইলে তদ্দেশবাসিরা উক্ত গ্রন্থ পুনর্ব্বার আরবী ভাষা হইতে অনুবাদ করিয়াছিল। পরন্তু উক্ত গ্রন্থ এইরূপে বহুবার অনুবাদিত ও রূপান্তর প্রাপ্ত হইলেও তাহার চমৎকারিত্বের কিছুমাত্র ব্যাঘাত হয় নাই। অদ্যাপি তাহার বিশেষ আদর সর্ব্বত্র প্রসিদ্ধ আছে।

ইংরাজীতে মূল পঞ্চতন্ত্রের অনুবাদ নাই ; কিন্তু তাহার স্থূল মর্ম্মের অনেকগুলি অনুবাদ আছে। তন্মধ্যে চারিখানি অনুবাদ বিশেষ প্রসিদ্ধ। যথা,

১ হ্যারিস্ সাহেবের কৃত পারসির অনুবাদ।

২ সর্ উইলিয়ম্ জোন্স্-কৃত সংস্কৃত হিতোপদেশের অনুবাদ।

৩ সর্ চার্লস্ উইলকিন্স্-কৃত ঐ অনুবাদ।

৪ নচ্ধুল্-কৃত আরবীয় অনুবাদ হইতে অনুবাদ।

মূল পঞ্চতন্ত্রের অনুবাদ ইংরাজীতে না হইলেও পণ্ডিতবর উইল্সন্ সাহেব বিলাতের 'রয়াল এশিয়াটিক্ সোসাইটী' নাম্নী সভার কার্য্য-প্রকাশিকায় মূল গ্রন্থের চূর্ণক অনুবাদ করিয়া মুদ্রিত করাতেই তদভাবের লাঘব হইয়াছে।

আশিয়া খণ্ডের উপন্যাসমাত্রেই সর্ব্বাদৌ একটীমাত্র গল্প আরব্ধ হয়। তদনন্তর পর পর তাহা শাখা-প্রশাখায় বিস্তারিত হইয়া এরূপ নিবিড় ভাব ধারণ করে যে অল্পায়াসে তন্মধ্যে কাহারও প্রবেশের পথ থাকে না। "আরব্য উপন্যাস" এবং "পঞ্চতন্ত্র" তাহার উদাহরণ। পঞ্চতন্ত্র উপন্যাসের আদি প্রকরণ ভাগীরথীতীরে পাটলীপুত্র নগরে সুদর্শন নামা সর্ব্বগুণোপেত রাজা ছিলেন। বিষ্ণুশর্ম্মা তাঁহার পুত্রদিগের নীতি-শিক্ষার্থে পাঁচটী গল্প বলেন। তৎশ্রবণে রাজপুত্রেরা ৬ মাসের মধ্যে বৈদগ্ধ্য লাভ করিতে সক্ষম হইয়াছিলেন। ফলতঃ ৬ মাসের মধ্যে পঞ্চতন্ত্রের গল্প শেষ করা বিষ্ণুশর্ম্মার পক্ষে বিশেষ প্রশংসনীয় হউক বা না হউক ঐ কাল মধ্যে পাণ্ডিত্য লাভ করা রাজপুত্রদিগের অসাধারণ অভ্যাস-বিষয়ে সকলেই সন্দেহান্বিত হইবেন।

প্রথম উপন্যাস সুহৃদ্ভেদ। এক বৃষের প্রাণবধের নিমিত্ত করটক ও দমনক নামক দুই শৃগালের এক সিংহের সহিত পরামর্শ। আরবী অনুবাদক ঐ দুই শৃগালের নাম হইতেই স্বগ্রন্থের "কলিলা ও দিম্না" নামকরণ করিয়াছিলেন।

দ্বিতীয় উপন্যাস মিত্রলাভ। এতৎ প্রকরণে কাক, কূর্ম্ম, মূষিক, ও হরিণের দৃঢ়বন্ধুত্ব-স্থাপন। এই অধ্যায় সর্ব্বোৎকৃষ্ট। বোধ হয় তজ্জন্যই হিতোপদেশ-সঙ্গ্রহকার সর্ব্বাগ্রেই তাহা গ্রন্থের আদ্যংশে বিন্যস্ত করিয়াছেন।

তৃতীয় প্রকরণ বিগ্রহ। এই অধ্যায় কাক ও পেচকের যুদ্ধে বিনিযুক্ত। এতদধ্যায়ের ব্যাঘ্রচর্ম্মাবৃত গর্দ্দভের গল্প ইংরাজী সিংহচর্ম্মাবৃত গর্দ্দভের উপন্যাসের আদর্শ।

চতুর্থ প্রকরণ প্রাপ্তবস্তুর অপহ্নব। এতৎ পরিচ্ছেদে আরবী অনুবাদক বৃদ্ধ কপি ও মকরের গল্পে কূর্ম্মের নাম উল্লেখ করিয়াছেন।

পঞ্চম উপাখ্যানের উদ্দেশ্য অবিবেচনা। এতৎ অধ্যায়ের অনেকগুলি উপন্যাস ইংরাজী উপকথা সদৃশ। ইহার অপোগণ্ড শিশু ও নকুলের গল্প ইংরাজী বাৎজিহার্ট নামক উপন্যাসের সহিত সম্পূর্ণ সাদৃশ্য রাখিয়াছে। এতদ্ভিন্ন আরব্য উপন্যাসের আলনস্করের গল্প পারস্য অনুবাদের অপর এক গল্পের তুল্য : এবং শহরে ইন্দুর ও পল্লীগ্রামের ইন্দুর, তথা উদ্যানপাল, ভালুক, এবং মক্ষিকার গল্প, ইউরোপে বিশেষ সুপ্রসিদ্ধ আছে। কিন্তু মূল-গ্রন্থে ইন্দুরের স্থলে বিড়াল এবং মালীর স্থলে রাজার নাম প্রযুক্ত হইয়া থাকে। ফলতঃ অনুবাদকেরা ইচ্ছামত এইরূপ করাতেই পঞ্চতন্ত্র ভিন্নদেশে বহু রূপান্তর প্রাপ্ত হইয়াছে।

'রহস্য-সন্দর্ভ'। পর্ব ৪/৪১ খণ্ড। জ্যৈষ্ঠ ১৯২৩ সংবৎ। পৃ. ৬৮-৭০

শুদ্ধ নীতিগর্ভ উপদেশ কদাপি মনোহর বোধ হয় না। এই প্রযুক্ত পূর্ব্বকালে পণ্ডিতেরা রম্য-উপন্যাসচ্ছলে বালকদিগের নীতি শিক্ষা করাইতেন। ঐ সকল উপন্যাস অনায়াসে বোধগম্য হয়, ও বালকেরা তাহা আহ্লাদপূর্ব্বক শিক্ষা করে, অধিকন্তু তাহা দ্বারা অভীষ্ট সিদ্ধির কোন ব্যাঘাত হয় না। অতএব তাহা যে জনসমাজে সমাদৃত হইবে ইহা আশ্চর্য্য নহে। অপর রাজাদিগের দোষ স্পষ্টরূপে উল্লিখিত করিলে তাঁহাদিগের বিরাগভাজন হইতে হয় : এই নিমিত্ত সদুপদেষ্টারা এরূপ কৌশলপূর্ব্বক গল্পচ্ছলে অভিপ্রায় ব্যক্ত করিতেন যে নৃপদিগের বিরাগ প্রকাশ করা দূরে থাকুক তাঁহারা আহ্লাদ ও আগ্রহাতিশয্য সহকারে ঐ সকল গল্প শ্রবণ ও পাঠ করিতেন ; এবং ভক্তি প্রদর্শন-পূর্ব্বক তদ্রচয়িতৃদিগকে সভাসদ করিয়া রাখিতেন।

দুই সহস্র ও তিন চারি শত বৎসর হইল ইউরোপ খণ্ডের গ্রীশ-দেশে ঈসপ নামা কোন পণ্ডিত ছিলেন। তিনি এইরূপ গল্প রচনায় সিদ্ধকাম হইয়াছিলেন। তাঁহাদ্বারা রচিত গল্পসকল অতীব মনোহর, এবং তাহা পাঠ করিলে যথেষ্ট উপকার দর্শিয়া থাকে। এই প্রযুক্ত ইঙ্গরাজি প্রভৃতি ইউরোপের অনেক ভাষাতে অনুবাদিত হইয়া তাহা প্রচলিত আছে। এস্থলে ঈদৃশ অসাধারণ ব্যক্তির জীবন বৃত্তান্তের কথঞ্চিৎ উল্লিখিত করিলে অন্যায্য হইবেক না।

ঈসপের বাল্যকাল দাসত্ব পর্য্যবসিত হয়। তাঁহার বাহ্য অবস্থা এমন ছিল না যে সহসা প্রধান ব্যক্তির আলাপনাস্পদ হইতে পারিতেন ; কেবল নিজ অসাধারণ বৈদগ্ধ্য-গুণ-প্রভাবে রাজাদিগের সভাস্থ হইতে সমর্থ হইয়াছিলেন। গল্প রচনা করাতে জগতে তাঁহার ঈদৃশ যশঃ প্রচ[া]রিত রহিয়াছে যে তাৎকালিক প্রসিদ্ধ পণ্ডিতদিগেরও প্রায়ঃ সেরূপ হয় নাই বলিলে অসঙ্গত বোধ হইবেক না।

ঈসপের পূর্ব্বে ইউরোপ-খণ্ডে গদ্যরচনার তাদৃশ সুশৃঙ্খলা ছিল না ; সুতরাং ইতিহাসসকল কেবল ঐতিহ্যপ্রমাণে প্রচলিত থাকিত, এবং স্মৃতি সৌকর্য্যার্থ অনেক বিষয় পদ্যেতেও রচিত হইত। খ্রীষ্টাব্দের পূর্ব্ব ষষ্ঠ শতাব্দী হইতে আশিআ খণ্ডে গ্রীশদেশীয়দের গমনাগমন হওয়াতে রাজাগণ বিদ্যারসাস্বাদনে সমর্থ হইয়া নানা দিগ্ দেশান্তর হইতে পণ্ডিত আনাইয়া বৃত্তি-প্রদান-পূর্ব্বক নিজ ২ সভায় রাখিতে আরব্ধ করেন। তাহাতে ক্রমে গদ্যরচনার সুপ্রচার হইতে লাগিল। আশিআ খণ্ডে লিডিয়া দেশাধিপতি অতুল-ঐশ্বর্য্যশালি কৃশস্ অর্থ-লাভের বশীভূত হইয়াও দেশদেশান্তর হইতে পণ্ডিত আনয়ন করাইয়া ছিলেন। ঐ সময়ে ঈসপ গ্রীশদেশ হইতে তথায় নীত হন। ঈসপ যে কেবল অকিঞ্চিৎকর বিষয়ে রসিকতাশক্তি প্রকাশ করিতেন তাহা নহে ; ঐ শক্তি তিনি নীতি শাস্ত্র ও রাজনীতি শিক্ষাতেও প্রয়োগ করিয়াছেন। কৃশস্ ঈসপকে সাতিশয় প্রীতি করিতেন ; এবং কখন ২ রাজ্য সম্বন্ধীয় গুরুতর কার্য্য নির্ব্বাহের ভার দিয়া স্থানান্তরে প্রেরণ করিতেন। ঈসপ, যে কার্য্য সহজে সিদ্ধ হইবেক না বুঝিতেন, গল্প করিয়া লোকের মন বশীকৃত করণপূর্ব্বক তাহা সম্পন্ন করিবার চেষ্টা পাইতেন।

একদা কৃশস্ গ্রীশদেশে ডেলফাই-বাসীদিগের প্রাপ্য অর্থ পরি-শোধিত করিয়া দিবার নিমিত্ত ঈসপকে তথায় প্রেরণ করেন। কোন কারণবশতঃ তত্রত্য ব্যক্তিরা ঈসপের প্রতি রোষপরবশ হইয়া উঠিল। তিনি তাহাদিগের প্রীতি জন্মাইবার অব্যর্থোপায়-স্বরূপ নিজ অসাধারণ কৌতুককারিত্ব শক্তির অবলম্বন করিলেন। কিন্তু দৌর্ভাগ্যবশতঃ তাঁহার সে চেষ্টা ফলোপধায়িকা হইল না। ডেলফাই নগরস্থ দেবমন্দিরের পুরোহিতেরা তাঁহাকে কোন উচ্চ স্থান হইতে নিক্ষিপ্ত করে। তদ্ঘটনায় তাঁহার মৃত্যু হয়।

ঈসপের মৃত্যুর পর গ্রীশদেশে মহামারী উপস্থিত হইয়াছিল। তাহাতে সাধারণের এই বিশ্বাস জন্মিয়াছিল যে ঈসপকে হত্যারূপ তাহাদিগের কৃতাপরাধের অমোঘদণ্ডস্বরূপ ঐ দুর্ঘটনা ঘটিয়াছে।

ঈসপের জীবদ্দশায় লোকের তাঁহার প্রতি যত শ্রদ্ধা না জন্মিয়াছিল তাঁহার মৃত্যুর কিছু কাল পরে অপেক্ষাকৃত অধিক শ্রদ্ধা জন্মে। তাঁহার রচিত গল্পগুলির বিলক্ষণ অনুশীলন হইতে লাগিল, বিশেষতঃ গ্রীশদেশে তাঁহার গল্পানভিজ্ঞ ব্যক্তিকে অত্যন্ত মূর্খ বলিয়া সমাজে ঘৃণাস্পদ হইতে হইত। ঈসপের মৃত্যুর দুই শতাব্দীর পর প্রসিদ্ধ ভাস্কর লিসিপস্কৃত তাঁহার এক প্রতিরূপ এথনস্ নগরে স্থাপিত হয়।

ঈসপের রচিত বলিয়া গ্রীকভাষাতে গদ্যে যে সকল গল্প আছে, অনেকে তাহা তাঁহার রচিত নয় বলিয়া সন্দেহ প্রকাশ করেন। সন্দিগ্ধ ব্যক্তিরা ইহাও নির্দ্দেশিত করিয়া থাকেন, যে সঙ্কলন ও সংশোধন এবং অনুবাদের দোষে ঈসপের রচিত গল্পের বিপর্য্যয়ও ঘটিয়াছে, পরন্তু অনেকে পক্ষান্তরে ফিডরস্ প্রণীত ঈসপের গল্পগুলিকে সটীক বলিয়া থাকেন। যাহা হউক বিপর্য্যাসই ঘটিয়া থাকুক আর সটীকই থাকুক, তাহার চমৎকারিত্বের ও ফলোপধায়কত্বের যে ব্যত্যয় ঘটে নাই ইহা অবশ্য স্বীকার করিতে হইবেক।

বিদেশীয়েরা এতদ্দেশীয় গ্রন্থাদির প্রতি যে রূপ যত্ন প্রকাশ করিয়া থাকেন, অন্যত্রের উৎকৃষ্ট গ্রন্থের প্রতি আমাদের সেরূপ অনুরাগ থাকে ইহা বাঞ্ছনীয়। ঈসপের গল্পসকলের বাঙ্গালা অনুবাদ হয় ইহা আমাদিগের ইচ্ছা ছিল, তিন বৎসর হইল শ্রীযুত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয় বাঙ্গালা ভাষাতে ৬৮টী গল্পের অনুবাদ করিয়া সেই মনোরথ সিদ্ধ করিয়াছেন। তাঁহার অনুবাদের নাম "কথামালা"। বিদ্যাসাগর মহাশয়ের রচনা অতীব সরল : সুতরাং তাঁহার উদ্দেশ্য সিদ্ধ হইয়াছে একথা বলা বাহুল্যমাত্র। প্রায়ঃসকল বাঙ্গালা পাঠশালাতেই বালক-দিগের পঠনার্থ তৎকৃত কথামালা ব্যবহৃত হইয়াছে।

ঈসপের জীবন-বৃত্তান্ত-প্রসঙ্গে এতদ্দেশীয় গল্প রচকদিগের উল্লেখ না করিয়া নিরস্ত হওয়া যায় না, যেহেতু গল্প রচনা বিষয়ে তিনি যে সর্ব্বপ্রধান ছিলেন এমত নহে। আশিআ খণ্ডেও তাঁহার মত গল্প রচয়িতা জন্ম গ্রহণ করিয়াছিলেন ইহা অনায়াসে নির্দ্দেশিত করিতে

